৫ ভাগ এবং ১ ভাগ সুযোগ লাভ করেছে। কাজেই এই সমস্যা যে ভাল ভাবে দেখা হচ্ছে এই কথা বলতে পারি না। যা হোক পশ্চিম বাংলা সরকার সংবিধান সংশোধনের সুযোগ নিয়ে তাদের আরও রক্ষা করবেন এবং তাদের আরও ভাল ভাবে অর্থনৈতিক সাংস্কৃতিক ও শিক্ষার দিক থেকে যাতে তারা উন্নত জীবন যাপন করতে পারে সে দিকে লক্ষ্য রাখবেন এই আশা রাখি। আমি আশা করি সরকার তাদের উন্নতির জন্য সর্ব প্রকার ব্যবস্থা গ্রহণ করবেন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3-20 — 3-29 P. M.]

**শ্রী মনোরঞ্জন রায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় বিচার মন্ত্রী মহাশয় ৪৫তম সংবিধান সংশোধন-এর যে প্রস্তাব পেশ করেছেন তাকে আমি পরিপূর্ণ সমর্থন করছি। এই সংবিধান সংশোধনের মধ্য দিয়ে তপসিল জাতি ও উপজাতিদের অধিকার রক্ষা তাদের চাকরী এবং আসন সংরক্ষণের ক্ষেত্রে সময় সীমা বর্ধিত করা হচ্ছে। কিন্তু বর্তমান ধনতান্ত্রিক কাঠামোর মধ্যে তাদের কিছু সংবিধান গত কিছু সুযোগ দিলেই তাদের অধিকার রক্ষা করা সম্ভব নয়। গত দশ-কুড়ি বা তিরিশ বছরেও তাদের অবস্থার কোন উন্নতি হয় নি।

**মিঃ ডেপুটি স্পীকার :** র‍্যাটিফিকেশানের জন্য যে টাইম ফিক্সড ছিল সেটা ৩-২০ মিনিটে শেষ হয়ে যাবে। এখন Rule 290 of the Rules of procedure and conduct of Business in West Bengal Legislative Assembly. অনুসারে আমি Time is extended by half an hour. আমি ধরে নিচ্ছি হাউস এগ্রি করলো এই এক্সটেনসান।

**শ্রী মনোরঞ্জন রায় :** আমরা দেখছি যে চাকরির অধিকার রক্ষা করলেই চাকরী পাওয়া সম্ভব নয়। চাকরি পাবার জন্য যে উপকরণ দরকার সেটা সৃষ্টি করা হয় নি। আমরা দেখেছি যে গত ৩০/৩২ বছরেও তাদের এই অধিকার সংরক্ষিত ছিল — তাদের যোগ্যতা অর্জনের জন্য কিন্তু সেখানে তা তারা পুরাপুরি পারে নি। আমরা আজকে দেখছি যে তাদের ভাত কাপড়ের ব্যবস্থা হয় নি। বামফ্রন্ট গভঃ ক্ষমতায় আসার পর তাদের অধিকার রক্ষা ও তাদের জন্য পরিবেশ সৃষ্টি করেছেন। পরিবেশের মধ্যে তাদের মাতৃভাষায় শিক্ষা দানের সুযোগ করে দিয়েছেন — তাদের সাঁওতালী ভাষাকে অচিরেই মর্যাদা দেবার ব্যবস্থা করে দিয়েছেন — অর্থাৎ এই ভাষার মাধ্যমে তারা শিক্ষা লাভ করে তারা চাকরির যোগ্যতা অর্জন করতে পারবে। তারপর আমূল ভূমি সংস্কারের মধ্য দিয়ে তাদের অর্থনৈতিক জীবন যাপনের ব্যবস্থা করার ও খাওয়া পরা, শিক্ষা ও চিকিৎসা ইত্যাদির ব্যবস্থা তারা করতে পারবে। এ সব না করলে যতই চাকরির সংরক্ষণ করা হোক না কেন তারা সে সুযোগ নিতে পারবে না। ৩০ বছর ধরে এ সুযোগ ছিল কিন্তু কজন সে সুযোগ নিতে পেরেছে। অবৈতনিক শিক্ষা ব্যবস্থা যখন ছিল — অর্থাৎ তাদের বিনা পয়সার পড়ার ব্যবস্থা ছিল ও বই কেনার জন্য স্টাইপেন্ড এবং বোর্ডিং-এর জন্য স্টাইপেন্ড পেত তখন দেখা গেছে যে সে সুযোগ বেশীর ভাগই যারা ধনী তারা পেত। সুতরাং এই চিন্তা ধারার মধ্য দিয়ে তাদের সে বিষয় পূরণ করা সম্ভব

হয় নি। সেইজন্য পশ্চিমবঙ্গ সহ বিভিন্ন জায়গায় যে সমস্ত বামফ্রন্ট সরকার আছে তারা যেমন মাতৃ ভাষায় শিক্ষার সুযোগ করছেন এবং ভূমি সংস্কার করার যে পরিবেশ সৃষ্টি করেছেন সেটা আজ লক্ষণীয়। সেইজন্য বলছি যে বাড়াবার প্রয়োজন হয় না যদি নাকি পরিবেশ সৃষ্টি করা হয়। অতএব যতক্ষণ না পর্যন্ত নূতন পরিবেশের মধ্যে দিয়ে নূতন একটা সংবিধান প্রনয়ণ করা ভারতবর্ষকে নূতন ভাবে গড়া সম্ভব হচ্ছে ততক্ষণ পর্যন্ত যেটুকু সুযোগ তাদের জন্য আছে তার মধ্য দিয়ে তাদের অধিকারকে আরও কিছু সময় রক্ষা করার জন্য যে প্রস্তাব উত্থাপন করা হয়েছে তাকে আমি সমর্থন করছি। এই সঙ্গে সঙ্গে বলছি আগামী দিনে যাতে গণ-আন্দোলনের মধ্যে দিয়ে সীমাবদ্ধ ক্ষমতার মধ্য দিয়ে তাদের সুযোগগুলি সদ্ব্যবহার করতে পারি তার চেষ্টা করতে হবে। এই প্রয়াসকে সামনে রেখে এই প্রস্তাব সমর্থন করে আমি শেষ করছি।

**শ্রী হাসিম আব্দুল হালিম ঃ** মাননীয় ডেপুটি স্পীকার স্যার, র‍্যাটিফিকেশানের জন্য যে রেজোলিউশান আমি মুভ করছি তা হাউসের সমস্ত রাজনৈতিক দলের সদস্যরা সকলেই সমর্থন করেছেন বলে আমি তাঁদের অভিনন্দন জানাচ্ছি। কংগ্রেস (ই) পার্টির রজনী বাবু বলতে চেয়েছেন তাঁদের নেতৃ যিনি না কি এশিয়ার মুক্তি সূর্য তার তফসিলী জাতি ও উপজাতিদের উপর খুব দয়া। সংবিধান সংশোধন করলেই কি দয়া দেখান যায়? আমি জিজ্ঞাসা করি ৩০ বছর তো আপনারা ক্ষমতায় ছিলেন, কিন্তু তাঁদের জন্য কি করেছেন?

শুধু সংবিধান সংশোধন করে তাদের এম. এল. এ. তাদের এম. পি. লোকসভায়, রাজ্যসভায়, বিধানসভায় থাকবে, আর বাদ বাকি তাদের খুন করুক, তাদের মেয়েদের রেপ্ করুক, তাদের গ্রাম পুড়িয়ে দিক, এই ব্যাপারে তাদের দায়িত্ব নেই, এতে লজ্জা হওয়া উচিত। সেই ইন্দিরা গান্ধীর রাজত্বে বিহারে পরাশবিঘা গ্রামে তাদের নারীকে অপমানিত করা হয়েছে, ২ বছরের শিশুকে খুন করা হয়েছে। তারজন্য তিনি কি করেছেন? শ্রীমতী ইন্দিরা গান্ধী বলেছিলেন নারায়ণপুরে উত্তর প্রদেশ সরকার তফসিলী জাতিদের রক্ষা করতে পারে নি, সেইজন্য সেই সরকারকে ভেঙ্গে দেওয়া হয়েছে। বিহারে তফসিলী জাতিদের তাঁর সরকার রক্ষা করতে পারেন নি, তার জন্য তিনি কি পদত্যাগ করবেন? এইভাবে কাজ হয় না। তাদের অর্থনৈতিক অবস্থা, তাদের নিরক্ষরতার ব্যাপার, তাদের চাকরির ব্যাপার, তাদের ভূমির ব্যাপার, তাদের সামাজিক ব্যাপার, এই সবের যদি পরিবর্তন না করা যায় তাহলে কি শুধু সংবিধান সংশোধন করে দিলেই হয়ে যাবে? আমরা যারা বামপন্থী তারা জানি সামাজিক মৌলিক পরিবর্তন না হলে শ্রেণী বিভক্ত সমাজ ব্যবস্থায় এই সমস্ত হয়। সোসালিস্ট কান্ট্রির দিকে তাকিয়ে দেখুন সেখানে এইসব জিনিস নেই। ধনতান্ত্রিক বুর্জোয়া দেশে এইসব জিনিস দেখতে পাবেন। আমি আশা রাখব আগামী দিনে ভারতের সমস্ত মানুষ, শুধু তফসিলী জাতি উপজাতি নয়, হিন্দু মুসলমান সমস্ত মানুষ এই ব্যাপার নিয়ে একটা ব্যাপক আন্দোলন করবে, মানুষের মধ্যে চেতনা আনবে যাতে সমাজের এই দিকটার পরিবর্তন হতে পারে। এটা কি শুধু আইন করে দিলেই হয়ে যাবে? শুধু প্রশাসনিক ব্যবস্থা করলেই হবে? এতে সামাজিক, রাজনৈতিক দিক আছে, এইসব নিয়ে মানুষের কাছে যাওয়া বলা দরকার। আমি আশা করব এইসব নিয়ে সমস্ত মানুষ এগিয়ে আসবেন, সমাজের তবেই পরিবর্তন হবে। আর একটা কথা

বলতে চাই সেই হচ্ছে এ্যাংলো ইন্ডিয়ানদের ব্যাপার। তাঁরাও আমাদের দেশের মানুষ, তাঁদের সংখ্যা অনেক কম। তাঁদের মধ্যে অনেকে আমাদের দেশ ছেড়ে চলে যাচ্ছেন। কারণ, তাঁরা মনে করেন এটা আমাদের দেশ নয়। এটা মনে করার জন্য দায়ী কারা? আমরা। তাঁরা কোন সুযোগ-সুবিধা পান না। তাঁরা এই দেশে থেকে ভিন্ন দেশের লোক বলে মনে করেন। কিন্তু তাঁরা আমাদের দেশ ছেড়ে চলে যাবেন কেন? আমাদের সামাজিক, ভাষা ইত্যাদি নানা ব্যাপারে তাঁরা কাছে আসেন, এই দেশে থেকে নানা রকম উন্নয়নমূলক কাজে আমাদের সঙ্গে অংশ গ্রহণ করতে পারেন সেই দিকে লক্ষ্য করতে হবে, এইসব ব্যাপার নিয়ে চিন্তা করতে হবে। এই কথা বলে সবাইকে আর একবার অভিনন্দন জানিয়ে এই প্রস্তাবটি যেভাবে আছে সেইভাবে এই প্রস্তাবটিকে গ্রহণ করার জন্য অনুরোধ করছি।

The motion of Shri Hasim Abdul Halim that this House ratifies the amendment to the Constitution of India falling within the purview of the proviso to clause (2) of article 368 thereof, proposed to be made by the Constitution (Forty-fifth Amendment) Bill, 1980, as passed by the two Houses of Parliament, was then put and agreed to.

## ADJOURNMENT

The House was then adjourned at 3-29 P. M. till 1 P. M. on Monday, the 3rd March, 1980, at the Assembly House, Calcutta.

# INDEX TO THE

# West Bengal Legislative Assembly Proceedings

# (Official Report)

Vol : 72-1, Seventy - Two Session February-May 1980

(The 15th, 18th, 19th, 20th, 21st, 22nd, 25th, 26th, 27th, 28th, and 29th February, 1980)